মিলু। (টেনে ধরে) পাগল হলেন নাকি আপনি? মরতে চান?

লোকটি। যদি পাইপ বেয়ে নামি?

মিলু। কোথায় নামবেন? রাস্তায় ওদের লোক গাড়ি নিয়ে অপেক্ষা করছে না?

লোকটি। (হতাশ হয়ে) আচ্ছা, দু'হাত মেলে ওড়া যায় না!

[ব্যস্ত ভাবে ডাক্তার ঢুকলেন।]

ডাক্তার। মিলু, মিলু, শিগগির ওকে ওয়াড্রোবের পিছনে লুকিয়ে রাখ। ওরা ওঘরে একবার আসবে।

লোকটি। কি বললেন, এখানে আসবে? ওরা আমাকে মেরে ফেলবে। মরা আরশোলার মতো ফেলে দেবে, একরাশ শকুন উড়ে আসবে, এক পাল শকুন!

ডাক্তার। (পায়চারি করে) আচ্ছা, আপনি নাচ জানেন? যাক্‌গে সময় নেই···দ্রুত চলে গেলেন ডাক্তার।

লোকটি। ওরা আমাকে ধরে নেবেই। মিছিমিছি কষ্ট করছেন।

মিলু। কোন কথা নয় এখন আপনি আসুন।

[মিলু ওকে ওয়াড্রোবের পিছনে লুকিয়ে রাখলো। হঠাৎ লোকটি কেশে উঠল।]

মিলু। চুপ, কাশবেন না। প্লিজ।

লোকটি। কিন্তু কাশি পাচ্ছে। এক্ষুণি বল পড়তে শুরু করবে।

মিলু। একটু কষ্ট করে কাশিটা চেপে রাখুন। ওরা বোধহয় আসছে। লোকটি দু'হাতে মুখ ঢেকে থাকলো শক্ত করে। হঠাৎ হাতটা সরিয়ে ঘেউ ঘেউ করে একবার ডেকে উঠলো।

মিলু। কি করছেন! ওরা এসে পড়লো যে।

লোকটি। কি করবো, ভিতর থেকে ঠেলে আসছে। বুঝলেন, আপনি অনেক করলেন, কিন্তু···আই এ্যাম নাথিং বাট এ ষ্ট্রিট ডগ। আচ্ছা, (হঠাৎ চিন্তা করে) আপনি আমাকে বিয়ে করবেন? তাহলে ওরা আমাকে নেবে না। মানুষের সঙ্গে সম্পর্ক থাকলে হয়ত ওরা নেবে না। আর যদি নাচতে পারতাম,

ওরা আমাকে কুকুর ভাবতো না। আর নাচতে জানি না বলেই আপনি আমাকে বিয়ে করুন না! কিংবা বিয়ে করলে নাচতে পারবো, হয়তো নাচতে না জানলে বিয়েই হয় না।

মিলু। পাগলের মতো যা খুশি মনে হচ্ছে আপনার। শিগগির লুকোন। বিপদে পড়ে বিয়ের কোনো মূল্য নেই।

লোকটি। কিন্তু আপনাকে তো আমার খুব ভালোও লাগে।

মিলু। ভালো তো আকাশটাকেও লাগে, অমনি বিয়ে করতে হবে।

[ বাইরে ডাক্তার লাহিড়ীর এবং আরো দুএকটি পায়ের শব্দ বাইরে শোনা গেলো। ]

মিলু। লুকোন, একটুও শব্দ করবেন না। বুঝলেন, একটুও না।

[ মিলু চেয়ারে বসে ক্রুসের শেলাইটা হাতে নিলো। ডাক্তার এবং প্যান্ট শার্ট-পরা দু'জন লোক ঢুকলো। লোকটি আড়ষ্ট ও আতঙ্ক-গ্রস্ত হলো। ]

ডাক্তার। আসুন, আসুন। মিলু, আর একখানা চেয়ার—

১ম কর্মচারী। না, না, বসবার দরকার নেই। সার্চ করবার কোন ব্যাপার নেই। ডাক্তার লাহিড়ীকে আমরা অবিশ্বাস করতে পারি না। মিয়ার ফর্মালিটি, পাশের ঘরটা দেখেই চলে যাবো।

২য় কর্মচারী। কিন্তু এঘরে ঢুকবার আগেই কুকুরের ডাক শুনেছিলাম দুবার।

মিলু। পাশের বাড়ীতেই একটা স্প্যানিয়েল রয়েছে। ওটা খালি খালি ডাকে।

১ম। ও।

[ হাসলো মিলুর দিকে তাকিয়ে। ]

২য়। কিন্তু শব্দটা এঘর থেকেই এলো।

১ম। থামুন তো, মিঃ বোস। চলুন পাশের ঘরটা দেখে পালাই।

[ মিলুকে আর একবার দেখলো। ]

ডাক্তার। আসুন—

[ মিলু বাদে ওরা পাশের ঘরে ঢুকলো। মিলু লোকটির কাছে এসে দাঁড়ালো। ঠোঁটে আঙুল রেখে চুপ থাকতে বললো। হঠাৎ লোকটি আবার ঘেউ ঘেউ করে উঠলো। ]

মিলু। (চাপা গলায়) উঃ, জ্বালালে দেখছি। কি হবে এখন।

[ ওরা আবার এলো। ]

১ম। ডাকটা আবার শুনলাম।

মিলু। সেই স্প্যানিয়েলটা। (মুখে ভয়ের হাসি) আপনার সন্দেহ কাটাতে ওটা এখানে আনবার বন্দোবস্ত করতে পারি।

১ম। কোনো দরকার নেই। বোস, ডোণ্ট বি সো ডিউটিফুল। আপনি কি গোয়েন্দাগিরি করবেন, না ফিরবেন আমার সঙ্গে? মহিলাদের কথায় বিশ্বাস রাখুন বোস, (মিলুর দিকে তাকালো) বিশ্বাস রাখুন।

২য়। কিন্তু···আচ্ছা, চলুন।

[ বিপুল সন্দেহ নিয়ে লোকটি এগুলো। ডাক্তার ওদের এগিয়ে দিতে গেলেন। ]

লোকটি। (বেরিয়ে এসে) একটা লোক এখনো সন্দেহ করে যাচ্ছে। ও আমাকে ছাড়বে না। আবার আসবে।

মিলু। অত ভয় পাবেন না! চুপটি করে এখন বসুন তো। একটু চা খাবেন?

লোকটি। কোন দরকার নেই। আপনি আমার জন্যে এতো করবেন না, প্লিজ, আমার নানারকম ভয়। কিন্তু ঐ লোকটা আবার আসবে, কিছুতে ছাড়বে না আমাকে। (হঠাৎ প্রবল কাশতে কাশতে) সূর্যটা বের করবার আগেই ওরা আমাকে ধরে নিয়ে যাবে। (খাটের উপর ক্লান্ত হয়ে বসলো) অসংখ্য পিং-পিং বল পড়ছে। সারা ঘর, সমস্ত পৃথিবী ভরে যাবে। আপনি বাইরে যান, চাপা পড়ে যাবেন। বলগুলো ড্রপ খাচ্ছে, আমার ছোটবেলা, সুখ, দুঃখ বয়স সব বলগুলোর মধ্যে ড্রপ

খাচ্ছে। গলায় সোজা একটা সাঁড়াশি এগুচ্ছে, আপনারা কানে আঙুল দিন, প্রচণ্ড চাপে গলার ভিতরের সূর্যটা বিরাট শব্দে ফেটে যাবে। রক্ত লেগে লক্ষ লক্ষ সাদা পিং-পিং বল লাল টকটকে হয়ে সমস্ত পৃথিবীতে গড়াবে। ( শুয়ে পড়লো ) আপনি কান চাপা দিন। প্লিজ সরে যান বলছি, ভীষণ শব্দ হবে, চারিদিকের দেয়াল, ধৈর্য, আবেগ, অনুভূতি, সব ফেটে যাবে।

[ লোকটি আচ্ছন্নের মতো থেমে গেলো। একটু বাদে ডাক্তার ঢুকলেন। ]

মিলু। শুনুন, শুনুন।

ডাক্তার। কি হলো? ( পরীক্ষা করে ) কিছু না! ফেইণ্টের মতো। মিলু, নিজেকে কুকুর ভাবা ওর কিছুতে যাচ্ছে না। ওকে সারানো শক্ত। ভাবছি হয় লোকটি কিংবা আমি যে কেউ সরে পড়বো। তাছাড়া পথ নেই।

## চতুর্থ অঙ্ক

[ সেই ঘরের খাটে শুয়ে আছে লোকটি। ফিকে মৃদু নীল আলো ঘরে। হঠাৎ তড়াক করে লোকটি উঠে বসলো, চারদিকে তাকালো। চোখে মুখে আতঙ্ক। দরজা দিয়ে কালো পোশাকে আবৃত কালো রুমালে নাক পর্যন্ত ঢাকা দেওয়া কয়েকটি লোক ঢুকলো! সকলের সামনের লোকটির হাতে বিরাট একটা সাঁড়াশি একটু ঝুঁকে নিচু হয়ে ওরা অর্ধবৃত্তের মতো লোকটির দিকে এগুচ্ছে। লোকটির মুখের আতঙ্ক বাড়ছে। ]

লোকটি। কে? কে?

[ লোকগুলো দেয়ালের দিকে সরে গেলো। কিছুকাল চুপচাপ। সাঁড়াশি হাতে লোকটির নির্দেশে ওরা আবার এগুচ্ছে। সাঁড়াশিটার মুখটা খুলে লোকটির দিকে এগিয়ে আনা হচ্ছে। ]

লোকটি। আমাকে ছেড়ে দাও। গলায় ভীষণ জোরেচাপ লাগবে। একটা সূর্য আটকে রয়েছে ওখানে। প্রচণ্ড শব্দ হবে।
( সাঁড়াশি এবং কালো পোশাকের লোকগুলো আরো কাছে এলো )
প্লিজ, অতো এগিয়ো না, ছেড়ে দাও, ছেড়ে দাও আমাকে। মৃত্যুকে আমি ভয় করি। মৃত্যুকে আমি ভয় করি। তাছাড়া মরে গেলে আমি কথা বলতে পারবো না, আমি অনেক অদ্ভুত কথা জানি, মহৎ কথা জানি, ভয়ঙ্কর কথা জানি— আমাকে বলতে হবে, নিশ্চয়ই বলতে হবে, নিশ্চয়ই বলতে হবে।

[ সাঁড়াশিটা গলার প্রায় কাছে এলো। ]

লোকটি। সূর্যটা ফেটে যাবে, ভীষণ শব্দ হবে, তোমরাও ভয় পাবে। কান চাপা দাও ( সাঁড়াশিটি গলা স্পর্শ করলো ) লাগছে, লাগছে ওরা আমাকে ছেড়ে দিলো না। হে ঈশ্বর, ওরা কি করছে, তুমি ওদের ক্ষমা করো না। যিশুর মৃত্যু হচ্ছে; কুকুরের মূর্তিতে যিশুর মৃত্যু হচ্ছে।

[ তীব্র চিৎকার হঠাৎ একটা ভীষণ শব্দ হতে ওর গলা থেকে সাঁড়াশি সরিয়ে নেয়া হলো। কালো পোশাক পরা লোকগুলো ওর চিবুক তুলে খুঁটিয়ে খুঁটিয়ে দেখলো। লোকটিও অবাক চোখে ওদের দেখছে। ধীরে ধীরে কালো পোশাকের লোকগুলো দরজা দিয়ে চলে গেলো। লোকটা খাটের উপর উঠে দাঁড়ালো। গলাটা হাত দিয়ে দেখলো লাফিয়ে নামলো। ]

লোকটি। বেঁচে আছি! লোকগুলো কি দেখলো মুখে, চলে গেলো কেন?

[ আয়নার কাছে গেলো। দেখলো নিজেকে, হাত পা ছুঁড়লো, নিজেকে চিমটি দিয়ে আর্তনাদ করলো। ]

ঠিক বেঁচে আছি। বেঁচে আছি, বেঁচে আছি, আমি বেঁচে আছি।

মিলু। কি হয়েছে?

লোকটি। আমি বেঁচে আছি। এর থেকে বড়ো খবর হয় না, বুঝলেন এর থেকে বড় খবর নেই। বেঁচে আছি তো, অর এ গোস্ট? দেখুন তো পা দুটো উল্টোনো কিনা? ছায়া পড়ছে? চিমটি কাটুন তো, কাটুন। আরে লাগবে তো আমার, কাটুন।

[ মিলু চিমটি কাটলো। ]

লোকটি। লাগছে, ব্যথা লাগছে। ব্যথা খুব ভালো, তাই না?

মিলু। হ্যাঁ, এবার শান্ত হোন, ঠিক আছেন আপনি।

লোকটি। আচ্ছা, আপনি ভূত নন তো?

মিলু। আমরা কেউ ভূত নই তবে আপনি একটা ভূতুড়ে চিৎকার করে উঠেছিলেন, আর খুব চেঁচাচ্ছিলেন, ঘুম ভেঙে আমার ভয় করেছিলো, তবুও এলাম। কি হয়েছিলো আপনার?

লোকটি। ভীষণ ব্যাপার। ( কি ভেবে ) এত চ্যাঁচানো ঠিক নয়। হয়ত ওরা কোথাও লুকিয়ে রয়েছে!

মিলু। কারা!

লোকটি। সাঁড়াশি হাতে সেই কুকুর-ধরা লোকগুলো আমার গলা পর্যন্ত এসেছিল হঠাৎ একটা শব্দ হতে ওরা সরে গেলো। ঐ দরজা দিয়ে সরে গেলো।

মিলু। কে ঢুকবে এ বাড়িতে। সব বন্ধ, সামনের গেট, দরজা, সব। আসলে আপনি স্বপ্ন দেখে ছেলে মানুষের মতো ভয় পেয়েছেন।

লোকটি। তার মানে ঐ লোকগুলো আমার স্বপ্ন পর্যন্ত আক্রমণ করেছে। ওরা আমাকে পালাতে দেবেনা, ঘুমে পর্যন্ত না? আচ্ছা, একটা শব্দে আমার ঘুম ভেঙে গেলো হঠাৎ, শব্দটা কিসের!

মিলু। জ্যাঠামণি সেই যে ক্রেনটা এনেছিলেন সেটা হঠাৎ উল্টে পড়েছে।

লোকটি। ভেঙে গেছে?

মিলু। জানিনা, তবে কালকেই ওটা ফেরৎ পাঠিয়ে দিতে হবে।

লোকটি। কিন্তু সূর্যটা তাহলে কেমন করে তুলবেন ডাক্তারবাবু?

মিলু। (একটু আড়ষ্টভাবে) আপনাকে বলার সময় হয়নি। জ্যাঠামণি আজ রাত্তিরে বাবার টেলিগ্রাম পেয়ে বোকারো গেছে, দিদির খুব অসুখ।

লোকটি। কবে ফিরবেন?

মিলু। ওখান থেকে বম্বে যাবেন, ফিরবেন না।

লোকটি। তাহলে আমার ট্রিটমেন্ট? আমি সারব কি করে?

মিলু। (একটুকাল চুপ থেকে) আমার মনে হয় কি জানেন, এসব অসুখ যদি সারে আপনা থেকেই সারে। মিছিমিছি ডাক্তার দেখিয়ে লাভ কি?

লোকটি। ভেবেছিলাম, সূর্যটা বের করলে চাকার মতো গড়িয়ে দেবো। আর ছোটোবেলায় যেমন চাকার পিছে ছুটতাম সে রকম পিছে পিছে ছুটবো। আসলে আমি সূর্যটাকে বড়ো ভালোবাসি, ওটাকে ছাড়তে পারি না।

মিলু। আমাদের ছাড়তে পারেন?

লোকটি। আপনিও চলুন না, দেখা যাক চাকাটা কোথায় থামে।

মিলু। আমি অত ছুটতে পারিনা, বড্ড কুঁড়ে। কুঁড়েমি ভালো লাগে না আপনার?

লোকটি। আপনার বলাতে মনে হয় লাগে।

মিলু। কুঁড়েমিতে কাজ নেই, আপনি ঘুমোন।

লোকটি। আমি কবে যাবো?

মিলু। কাল আপনাকে আর একটা জায়গায় পাঠাবো। যদি চিকিৎসা পছন্দ হয় সেখানে আপনি থেকে যাবেন।

লোকটি। না না, আমি আর কোথাও যাব না। হঠাৎ কুকুরের মতো ডেকে উঠলে তারা আমাকে ধরিয়ে দেবে, ঠিক ধরিয়ে দেবে। বরঞ্চ আমি চলে যাবো।

মিলু। আচ্ছা, এখন তো আপনি ঘুমোন। অনেক রাত হলো।

লোকটি। আপনি যান, ঘুমোন গিয়ে। আমি ঘুমিয়ে পড়ছি।

[ মিলু আস্তে আস্তে চলে যাচ্ছিলো, ফিরলো। ]

মিলু। ফ্লাস্কে দুধ আছে, কাপে ঢেলে দেবো?

লোকটি। থাক। খেতে ইচ্ছে করছে না। আপনি যান।

[ মিলু চলে গেলো। ]

লোকটি। অদ্ভুত নীল আলো ঘরে। মনে হচ্ছে বাইরের সমস্তই নীল। আমি চলে যাবো। সেই টেনিস বলটা একটা বিরাট জাহাজের মতো ভেসে আসছে, আমাকে নিয়ে যাবে। আমি জাহাজের শব্দ শুনছি। আমি চলে যাবো।

[ লোকটি উঠলো। ঝোপা ব্যাগটা কাঁধে নিলো। দরজায় একটা কাল্পনিক শব্দ যেন শুনলো। ]

লোকটি। কে? দরজায় কড়া নাড়ে কে? খুলছি, আমি তৈরি। একটু, একটুকাল।

[ টেবিল থেকে খুঁজে নিজের খাতাটা নিলো। পকেট থেকে সিগারেটটা বের করে ধরালো। তারপর দরজার দিকে এগুতেই সেই কালো পোশাক পরা লোকগুলোকে ঢুকতে দেখলো। লোকটা আস্তে আস্তে ভীষণ ভয়ে পিছোলো। হঠাৎ কুকুরের মতো ডেকে উঠেই নিজে মুখ চেপে ধরলো। অর্ধবৃত্তের মতো ওরা লোকটিকে ঘিরে ধরলো; পাঁড়াশিটা এগুচ্ছে। কালো পোশাকের লোকগুলো ঘরের প্রায়-অন্ধকার নীল আলোর মধ্যে লোকটিকে বৃত্তের মতো চারদিকে থেকে প্রায় পিষে ধরছে; পর্দা পড়ার শেষ মুহূর্তে একটা চিৎকার শোনা গেলো। ]

পর্দা

# স্বদেশী নক্‌শা

[ বাদ্য সহযোগে ঘুঙুর পায়ে একদল সঙ গান গাইছে। এরা কেউ কেউ মুখোশপরা। ]

### সঙ্গীত

থিয়েটারের আসরে ভাই হরেক রকম ঢঙ।
আজ নিবেদন করছি মোরা হাল আলমের সঙ॥
কাসুন্দিয়া, জেলেপাড়া, ঢাকা, খিদিরপুর।
এই তো সেদিন সঙের গানে ছিল যে ভরপুর॥
সঙের গান লঙ্কা-বাটা কিংবা তেতো নোনা।
দুষ্টজনের পুষ্ট গালে রঙ্গে দিত খোনা॥
সঙের গানে হুল রয়েছে খোঁচাটি বেদম।
সঙের সঙ আজ এক নজরে দেখুন ডডং ডং॥

স্বাধীনতা আন্দোলনের গল্প ফেঁদেছি।
জাতটা নিয়ে বজ্জাতির এক নকশা রচেছি॥
দেশের কথা দশের কথা বলবো সোজাসুজি।
দেখুন বসে ভণ্ডগুলার নানান কারসাজি॥
ঘরশত্তুরের গুষ্টি যত রেগে হবেন টং।
সঙের সঙ আজ এক নজরে দেখুন ডডং ডং॥

[ গান শেষ হতেই দূর থেকে ঘোড়ার পায়ের শব্দ এবং চিঁ-হিঁ-হিঁ-হিঁ ডাক এগিয়ে আসে। সঙের দল সন্ত্রস্ত। অতর্কিতে মঞ্চে ঢুকে পড়ে এক দামাল ঘোড়া। এধার-ওধার ছিটকে যায় সঙের দল। ওদের ভয়ার্ত মুখের সামনে দামাল ঘোড়া খানিক উদ্দাম নৃত্য করে বেরিয়ে যায়। ঘোড়াটি সাদা। পায়ে ঘুঙুর, মাথায় ব্রিটিশ পতাকা। ]

সঙ ১ : ঘোড়াটা ক্ষেপে উঠেচে ! ইংরাজ রাজার পতাকা মাথায়, ইনি তো যে সে ঘোড়া নন !

সঙ ২ : জকিটা নিশ্চিত ঘুমুচ্চে ! লাগাম-ছাড়া তিরিক্কি ঘোড়া। প্রাণটা তো গেচিল !

সঙ ৩ : আবার না ঘুরে আসে !

দলনেতা : জকি ! জকি ! এই—জকি !

[ কাশতে কাশতে জকি ঢোকে। জকির মতো পোশাক। ]

নেতা : ঘোড়া সামলাতে পারো না, জকি হয়েচ ! কথায় বলে, গাঁয়ে মানে না এমনি মোড়ল : আর এ জকিটি হচ্চে, ঘোড়া মানে না এমনি গাড়ল !

[ জকি বেদম কাশতে থাকে। ]

নেতা : গলায় কি হয়েচে ?

জকি : কাশি।

মাই নেইম ইজ হরিদাস পাকড়াশি
অলওয়েজ মুখে হাসি।
ডাকলেও আসি, না ডাকলেও আসি।

[ এগাল হেসে তাকিয়ে থাকে। ]

সঙ ১ : কি হাসি !

নেতা : যেন মুক্তো ঝরে রাশি রাশি !

জকি : উপমাটি হেজে গেছে, বড্ড বাসি।

[ আবার ঘোড়ার পায়ের শব্দ-চিঁ-হি-হি-হি ডাক। সবাই ত্রস্ত ]

সঙ ১ : ঐ আবার ঘোড়াটা আসচে ! যা দামাল ঘোড়া, কি সব্বনাশ ঘটাবে কে জানে ?

জকি : আই ডোন্ট কেয়ার
হু ক্যান্ টাচ্ মাই হেয়ার !
ভয় পাইতো মুচ্চো যাবো—
যে-যার পথ নিজে ভাবো !

নেতা : এ তো মহা বেয়াকুলে। চণ্ড করে জকি সেজে আছো কি কম্মে। ঘোড়া সামলাবে না? তীতুর ডিম কোথাকার!

জকি : মিছে কচ্চ বকাবকি।
আমি ভাই উল্টো জকি॥
আসি নি সে ভাগ্য করে—
ঘোড়ায় চেপে ফিরবো ঘরে।
মাঝে মধ্যে আদর করে।
ঘোড়াই আমার পিঠে চড়ে॥

[ ঘোড়ার ডাক কাছে আসে। ]

নেতা : রঙ্গ মস্করা ছাড়ো! ঘোড়া এসে পড়েছে মনে হচ্ছে!

জকি : আসুক না। ভগবান আসচেন। এ তো পুণ্যি। ইনি যে অশ্বমেধের ঘোড়া সেটি খেয়াল আচে?

সঙ ১ : তা আচে।

জকি : গাছের মধ্যে তুলসী, পাতার মধ্যে পান।
জীবের মধ্যে অশ্বমেধের ঘুড়া ভগবান॥—
শাস্তরের কথা ভাই, অমান্য করিতে নাই।

নেতা : তাহলে?

[ ঘোড়া চিঁ-হি-হি শব্দে ঢুকে পড়ে। ]

জকি : তাহলে। ঘোড়ার বন্দনা করো সকলে।

সকলে : বাবা অশ্বমেধের ঘোড়ার চরণে প্রণাম লাগে···লাগে—

[ ঘোড়া শান্তমূর্তিতে দেবসদৃশ। ]

মিলিত সঙ্গীত

জয় জয় অশ্বমেধের ঘুড়া
ওয়েলকাম, ওয়েলকাম, হিপ্, হিপ হুর্‌রা—
জয় জয় অশ্বমেধের ঘুড়া।
কমসাপ্ট করুন ছিস্টি,
পাবেন এনার কীর্তি।

পররাজ্য লুটে নিতে আগে চলতো ঘুড়া—
ইনি ফেমাস, ফেমাস এনার বাপ দাদা খুড়া—
জয় জয় অশ্বমেধের ঘুড়া।
বাবা অশ্বমেধের ঘুড়ার চরণে সেবা লাগে—লাগে—
এ-ঘোড়া সামান্য না
পূজে তারে দশজনা
দেশে এখন সাহেব রাজা, তারাও পূজেন ঘুড়া…
রাজার সাথে পূজায় মাতে নেটিভ বাবুরা।
( আহা ) লুটের বাজারে এর মেলে না জোড়া।
জয় জয় অশ্বমেধের ঘুড়া ॥
ওয়েলকাম ওয়েলকাম হিপ্‌ হিপ্‌ হুর্‌রা
জয় জয় অশ্বমেধের ঘুড়া ॥
বাবা অশ্বমেধের ঘুড়ার চরণে সেবা লাগে—লাগে—

[ সবাই করজোড়ে নতমস্তক হয়। ঘোড়া তীব্র চিঁ-হি-হি-হি ডেকে ওঠে। ]

নেতা : ( ঘোড়াকে ) কি বাবা ?

ঘোড়া : চিঁ-হিহিহি।

জকি : বাবা বলছেন—চিঁ-হিহিহি—খুশি হয়েচি।

ঘোড়া : চিঁ হিহিহি।

জকি : বলছেন—চলে যাচ্চি।

সঙ ১ : কোথায় ?

ঘোড়া : চিঁ-হিহিহি হিহি।

জকি : দত্তজার বাড়ি।

নেতা : মানে, আমাদের এই পালার নকড়ি দত্তর বাড়ি ?

[ ঘোড়া মাথা দুলিয়ে হ্যাঁ জানায়। ]

নেতা : তা তো যাবেনই। খালি তো সাহেব রাজা, ইংরাজ না—এ দেশের ধনবান বাবুরাও তো আপনার পূজো দিয়ে ভালোরকম গুছিয়ে নিচ্চে। আপনি হলেন গিয়ে ক্ষ্যামতাবানের সহায়, তেনাদের জয়ডঙ্কা।

ঘোড়া : চিঁ-হিহিহিহিহিহিহিহি হিহিহি—হিহিহি—

[ আনন্দে পা ছোড়ে। ]

জকি : আহ্লাদে পা ছুঁড়ে বলছেন—নকড়ি দত্তের বাড়িতে অবতার আসচে—তাই যাচ্ছি—

নেতা : অবতার ?

ঘোড়া : চিঁ-হিহিহি। চিঁ-হিহিহি হিহিহিহিহি চিঁ-হিহিহিহি। চিঁ-হিহিহি হিহিহিহি।

জকি : বলছেন, তাছাড়া কি ? অবতার হতে গেলে ক্ষমতা দেখাতে হবে। অবতারের ডাক এসেছে।

সঙ ১ : আচ্ছা। দত্তজার বাড়ি দাই এসেচে। আঁটকুড়ে নকড়ি দত্তের এ্যাদ্দিন বাদে সন্তান আসচে—বোধ করি ঐ সন্তানটিই অবতার হবেন।

[ ঘোড়া পা নাচায়। ]

সঙ ১ : দেখলে পা নাচাচ্ছে! ঠিক ধরেচি। এবার ইনি হবেন ঐ অবতারের পূজনীয়।

ঘোড়া : চিঁ হুহুহু চিঁ হুহুহু চিঁ হুহু—

জকি : থ্যাঙ্কিউ থ্যাঙ্কিউ, ঠিক বলেছ।

নেতা : তাহলে চলো—আমরা এই ঘোড়ার পিছু পিছু এ পাড়ার দত্তজাবাবুর বৈঠকখানা তক যাই।

[ আগে ঘোড়া পিছনে সবাই চলতে থাকে। বাজনা চলতে থাকে, ঐ তালে ঘোড়া এবং আর সবাই বেরিয়ে যায়। সকলের শেষে জকি। জকি দর্শকদের দিকে তাকিয়ে বলে— ]

জকি : আজ্ঞে আমি জকি।
ঐ পটলডাঙায় থাকি।
বেচাল দেশের দুঃখ ভেবে বুকে জমে কাশি।
দাঁতে আমার দোষ আছে, তাই অলওয়েজ হাসি।

শক্তিমানের ঘোড়া এলে চরণসেবা করি—
জোর যা ছিল বেবাক গেছে এখন সহায় শ্রীহরি।
স্বাধীনতার রব উঠেছে, দেশের মানুষ খাড়া হচ্ছে
আমার জ্বালা খিদের জ্বালা, স্বাধীনতার মানে হচ্ছে ভাতের থালা
সেটুক 'পেলেই বাঁচি, দুহাত তুলে নাচি।
অনেক কথা জমে আছে, ভূমিকা কমাই
স্বাধীনতার নক্শাখানা শুরু করে যাই
থ্যাঙ্কিউ জেন্টেলম্যান—ভুলবেন না কেউ ছাই।
আসতে যেতে দেখা হবে, গুড-বাই গুড-বাই।
এবার তাহলে নকড়ি দত্তর বাড়ি যাই!

[ দত্তজার বৈঠকখানা। দত্তজা বাবু ছটফটিয়ে হাঁটছেন। উদ্বিগ্ন। বনেদীবাবুর বৈঠকখানার উপকরণ সাজানো। ফরসা আলবোলা, কোচ মদ্যপানের সরঞ্জাম ইত্যাদি একজন মোসাহেব অন্দর থেকে ছুটে আসে। অন্য মোসাহেব বাবুর কাছে বসে। ]

দত্তজা: কি হে নারাণ, গিন্নী কি এখনো গভ্ভযন্ত্রনায় গোঙাছেন? কিছু খবর হলো?

নারাণ: কোনো খবর নাই। দাই বসে ঝিমুচ্চে।

দত্তজা: দুদিন ধরে ছট্‌ফটাচ্ছি—এই হয় এই হয়। সে রকম সহধর্মিণী হলে বংশের বাতিটি কখন টুপুস করে জ্বালিয়ে দিতো। ঘর শত্রুর! কোনো ব্যাপারে উদযোগ নাই। দু দিন, দু দিন ধরে মুঠোয় আকবরী মোহর চেপে আছি—পুত্রের মুখদর্শন করবো। মুঠোর মধ্যে আকবর একেবারে ঘেমে নেয়ে উঠেচে।

পচ্ছু: আপনার মুঠোর চাপে তাহলে মুঘল সভ্যতার যায়-যায় দশা বলুন—হেঁ হেঁ হেঁ—

দত্তজা: মস্করা রাখো। যাও, লক্ষ্মীর খুচিতে আর একটু ধুনো দেও। লক্ষ্মীর দয়ায় যদি কিছু হয়।

[ পচ্ছু অন্দরে যায়। ]

দত্তজা : ধুনোর দাম চড়চে। এদিকে না পোড়ালেও নয়। ছেলে যদি মানুষ হয়—এ ধুনোর দাম আমি তুলবো।

দত্তজা : ওরে ও খোকা, ভুঁয়ে না ঠেকতেই খরচের ফোয়ারা তুলচিস। জন্ম নিয়ে কি ভিটেয় ঘুঘু চড়াবি ?

নারাণ : যদি কন্যারত্ন হয় ?

দত্তজা : কন্যা—রত্ন ? কন্যা গায়ে রত্ন পরে আমাকে ফতুর করে অন্য বাড়ি গিয়ে উঠবে না। কন্যা যে কি অপচয়। কু-ডাক ডাকবে না। [ পচ্চু ফিরে আসে ] কি হলো ?

পচ্চু : ধুনো দিয়ে এলাম।

দত্তজা : এলাম ! আরো মন খানেক ধুনোর অর্ডার দেও। গিন্নী—আমার ধুনাবতী।

[ গাজনের এক সন্ন্যাসী কানে বিষপত্র গুঁজে হাতে এক মুঠো বিষপত্র নিয়ে খালি পা, ময়লা পায়ে ফরাস কাঁদা করে বাবুর দিকে আসতে থাকে। হাতে মাটির সরা। ]

দত্তজা : গেচে আমার সব গেচে ! ধোব ফরাসটা কাদা-পায়ে শেষ করে দিল হে !

[ সন্ন্যাসী বেপরোয়া। সোজা এসে বাবুর মাথায় আশীর্বাদী ফুল ঠেকায়। ]

গেছে, আমার জাত গেছে ! কাওড়ার পো ছুঁয়ে দিয়েচে !

নারাণ : কাওড়ার ব্যাটা বজ্জাত ! বাবুকে ছুঁয়ে দিলি ?

সন্ন্যাসী : [ দত্তজাকে ] আমাকে নমস্কার কর্‌। আমাকে নমস্কার কর্‌।

দত্তজা : কতবড় আস্পর্ধা দেখো—বলে কি অ্যাঁ ?

পচ্চু : না হুজুর ! ও বেয়াদবি কচ্চে না। ও ব্যাটা গাজনের মূল সন্ন্যেসী। ওকে শিবে পেয়েচে, সুতরাং বাবুকে একবারটি নমস্কার কত্তে হচ্চে।

নারাণ : বলা যায় না হুজুর, পেন্নামের জোরে আপনার সন্তানটি ভূমিষ্ট হয়ে যেতে পারে।

দত্তজা : একে বেকায়দায় আছি, ওর ওপরে সবাই মিলে প্যাচ কষ্‌চ। আচ্ছা, দিচ্চি চোখ বুজে পেন্নামটা সেরে।

[ পেন্নাম। ]

সন্ন্যাসী ( প্রচণ্ড চেঁচিয়ে ) ভন্দেশ্বরো শিবো মহাদেবো।

দত্তজা : কি গলা! তা এতবড় চিৎকারেও ছেলেটা গভ্‌ভ থেকে চেঁচিয়ে কেঁদে উঠলো না! [ সন্ন্যাসীকে ] এ ছেলে কালা হবে না তো! হাতখানা যে বাড়িয়ে আচো। বিদেয় হও— পেন্নামী পরে হবে। বুড়ো আঙ্গুলে ভর দিয়ে যাও। আমার ধোব ফরাসে কাদা-পায়ের ছাপে তো আর কিচু রাখে'নি।

[ বুড়ো আঙ্‌গুলে ভর দিয়ে সন্ন্যাসী চলে যায়। ]

দত্তজা : বুঝলে পচ্চু।

পচ্চু : হুজুর।

দত্তজা : ও নারাণ!

নারাণ : হুজুর।

দত্তজা : আমার হাই উঠচে। ( দুজনে তুড়ি দেয়। ) আমার বুক শুকিয়ে যাচ্চে। ( দু জনে দু গ্লাসজল এগিয়ে দেয় ) আমার কি বলে তেষ্টায় বুক শুকোচ্চে?

[ ওরা দু জনে ব্রাণ্ডির রূপোর গেলাস আর বোতল এগিয়ে ধরে ]

এ সব কিচ্চু না! সব আমার কাছে বিষতুল্য লাগচে। গেল—জমিদারী ব্যবসা, বন্ধকীর টাকা···সব গেল! তোমরা তো জানো, সিন্দুকে টাকা মোহরে মরচে ধরে যাচ্চে। একে ঘষে-মেজে কে রাখবে? বয়স হচ্চে, বৈকুণ্ঠের পরোয়ানা এলো বলে! সন্তান আমার চাই, বাপ-দাদার রক্ত বইচে

শরীরে ! রাত্তিরে শুয়ে থাকি—ঐ রক্ত সব্বাঙ্গে কলকল করে বলে—টাকা বাড়িয়ে যা, থাবা মেরে তোল্—একা কুলোবে না—বংশের পর বংশ থাবা উঁচিয়ে এগিয়ে যা—আমি যে নিব্বংশ হতে চলেচি !

পচ্চু : হুজুর, অধৈর্য হবেন না।

নারাণ : গণকঠাকুর ব'লেচেন, সন্তান হবে—এ সন্তান হবে অবতার।

দত্তজা : অবতার ?

পচ্চু : আজ্ঞে, হুজুর—অবতার।

দত্তজা : ছ্যাকো। ( উদাসভাবে আলবোলার নলে মুখ দেয়, ঘড়িতে টাং টাং করে পাচটা বাজে : ) মেকারি ক্লকে টাং টাং করে পাঁচটা বাজলো। জুরি হাঁকিয়ে বিবিজানের কাছে যাবার সময় আজও উতরে গেলো !

পচ্চু : হুজুর, আজ নীলের রাত্তির।

দত্তজা : তাতে আবার শনিবার। শহর গুলজার। ফুরফুরে হাওয়ায় বেলফুলের গন্ধ ছড়াচ্চে। ঘুঙুর, মন্দিরায় ঝুমুঝুমু শব্দ উঠচে। রাতখানি রেস্তমতো মাতাল হবার উজ্জুগ করচে। আর আমি ? গভ্ভ যন্ত্রন্নায় গোঙাচ্চি।

[ নেপথ্যে প্যালানাথের ডাক—ন'কড়ি, ন'কড়ি। ]

পচ্চু : [দেখে এসে] হুজুর প্যালানাথবাবু ! আপনার নেইবর ডাকছেন !

দত্তজা : ছ্যাকো দিকিনি কাণ্ড ! একে অশান্তির জ্বালায় হাবুডু খাচ্ছি, তার উপর আবার ঐ মতলববাজ মুচ্ছুদ্দির ব্যাটা এসে হাজির !

প্যালানাথ : ( নেপথ্যে ) মিঃ ডাট !

দত্তজা : এসো হে।

নারাণ : মুখ থেকে ডাল চচ্চড়ির গন্ধ যায় নি, ফিরিঙ্গি বুলি ঝাড়ছে।

প্যালানাথ : ( ভেতরে ঢুকে ) হ্যালো—গুড ইভিনিং।

কত্তা : ইংরেজী কেতা দেখছি বেশ রপ্ত করেচো—পোশাকের বাহারও বেশ।

প্যালানাথ : লাইক ইট ? থ্যাঙ্কিউ।

পচ্চু : এই গরমের মধ্যে এ সব পরে আরাম হচ্ছে ?

প্যালানাথ : গরম ? ইউ মিন হট ? তা যা বলেচো। অসম্ভব গরম পড়েছে—ইম্‌পসিবল হটনেস হ্যাজ ফলেন।

কত্তা : বসো—সিট—সিট।

প্যালানাথ : হু সিট ? আই ? নো। বিজি। ভেরি বিজি। গার্ডেন পার্টি দিচ্ছি কাল। টু অর ফোর ফ্রেণ্ডস্‌কে ইনভাইট করছি।

পচ্চু : বাইজী আনবেন বোধ করি ?

প্যালানাথ : বাইজী অ্যাণ্ড এভরিথিং।

নারাণ : বটলগুলো নিশ্চয় বিলিতি ?

প্যালানাথ : হাসিও না, ঠাকুরঘরে কেবল গঙ্গাজল। তার বাইরে দিশিজল আমি তো ছুঁই না।

কত্তা : কি জন্যে গার্ডেন পার্টি দিচ্ছ ?

প্যালানাথ : মিসেস মরগ্যান বিলেত থেকে একটা পুষিক্যাট এনেছিল। একটা নেটিভ ইঁদুর তার পা-টা কামড়ে দেয়। এই অপজিট ব্যাপারটাই তো হয়েছে। বেড়ালটা যায় যায়···মিসেস মরগ্যান খালি উইপ করচেন। তাঁকে চিয়ার আপ করার জন্য গার্ডেন পার্টি দিচ্ছি। বড্ড ভালো পুষিক্যাট—সুন্দর ডাকতো। বিলিতি গলার ডাকই আলাদা।

নারাণ : বিলিতি বেড়ালের ডাক আলাদা হয় বুঝি ?

প্যালানাথ : ও-দিশি বেড়াল কি এ-দিশি ভাষায় ডাকবে ? সে যাক —তুমি আসছো তো ? আই মিন কামিং ?

কত্তা : কি করে যাবো ভাই ? গিন্নী তো এখনো দাই পাশে নিয়ে গোঙাচ্ছেন। আজ তিন দিন।

প্যালানাথ : বলো কি ? থ্রি ডেজ ? অ্যাণ্ড নো নিউজ ? গুঃ গড্‌!

না না এটা উড়িয়ে দেবার জিনিস নয়—ইট ইজ নট এ থিং অফ ক্লাইং!

নারাণ: গণৎকার বলেছেন অবতার হবে, তাই একটু বেশি টাইম নিচ্ছে।

প্যালানাথ: গণৎকার! ইউ মিন ফরচুনটেলার? ওদের কটা কথা রাইট হয়? আমাকে বলেছিল সেভেন কিংস ট্রেজার হবে সাত রাজার ধন। কি হলো?···হ্যাঁ, বছরে দু-চারখানা জমিদারী কেনা হচ্ছে, দু-পাঁচটা গোলা বাড়ছে, বিজনেসে একটু লক্ষীর দয়াও হচ্ছে···তাই বলে সেভেন কিংস ট্রেজার? ···ফুঁ। তা থাকগে, তোমার এমতাবস্থায় পার্টিতে যাবার জন্ত চাপ দেবো না। চলি। গুড নাইট।

[ চলে গেল। ]

দত্তজা: মুচ্ছুদ্দির ব্যাটা পয়সার দেমাক দেখিয়ে চলে গেল।

নারাণ: হঠাৎ ফেঁপেছে তো? তাই দশ জনকে জানান দিতে হচ্ছে!

পচ্চু: হামা দিয়ে জাতে উঠচে। হুজুরের নাগাল পেতে এখনো সাতপুরুষ কাবার হয়ে যাবে।

নারাণ: যে খুশি আজ বড় হতে চাইছে—অ্যাং বায় ব্যাং যায়—থলসে বলে আমিও যাই।

[ হঠাৎ বাইরে বহুকণ্ঠে—'বন্দেমাতরম্' ধ্বনি শোনা যায়। গুলির শব্দ। চিৎকার। ওরা বিচলিত। দত্তজা জানলার দিকে যায়। ]

পচ্চু: হুজুর, আপনি ষাঁড়ের জন্ত একখানা বাড়ি তুলে প্যালানাথের চোখ ধাঁধিয়ে দিন।

দত্তজা: রোসো সব হচ্চে।

নারাণ: হুজুর, কত বড় বড় মানুষ বহুকাল মরে গেচে—কে মনে রাখে। কিন্তু ষাঁড়ের বাড়িগুলি আজও মনিমেন্টের মতো তাদের স্মরণার্থ আচে।

পচ্চু: মানুষ কি থাকে?—থাকে ঐ মনিমেন্ট।

দণ্ডজা : রোসো। সব হবে। এ সব যদি করে না গেলুম তো ছেলেরা আমার কি নিয়ে বাপের নাম করবে ?

[ বাচ্চার কান্না শোনা গেল। ]

দণ্ডজা : হয়েচে !

পচ্চু : বংশের বাতি জ্বলেচে !

নারাণ : সম্পত্তির ওয়ারিশ এয়েচে !

দণ্ডজা : আহা-হা—গায়ে যেন বাতাস লাগলো।

পচ্চু : অন্দর যাই।

[ পচ্চু চলে যায়। ]

দণ্ডজা : আজ ব্রাণ্ডিতে তোমাদের ভাসিয়ে দেবো। গড়ের বাদ্যি আনবো। সাহেবদের দিয়ে গার্ডেন ফিস্টি দেবো।

নারাণ : হুজুর—ছেলে না মেয়ে ?

দণ্ডজা : তাইতো ছেলে না মেয়ে ?

[ পচ্চু ছুটে আসে। ]

পচ্চু : ছেলে হয়েছে, ছেলে হয়েছে !

দণ্ডজা : ছেলে ! আমার আকবরী মোহর।

পচ্চু : দুটো ছেলে, দুটো ছেলে !

দণ্ডজা : একসঙ্গে ?

পচ্চু : যমজ, যমজ !

দণ্ডজা : তার মানে, দুটো আকবরী মোহর চাই। ছেলেরা এসেই তবিলে টান মেরে ডবল খরচায় ফেললো যে ! ঠাকুর, আমার উন্নতির পথখানি খোলা রেখো ঠাকুর। সব যে এখন ডবল ডবল চাই।

নারাণ : হুজুর এ্যাদ্দিনে আপনার ছ'টি সন্তান ডিউ ছিল মা-ষষ্ঠী বকেয়া মেটাচ্ছেন। আপনি তো ভাগ্যবান।

দণ্ডজা : বলচো !

পচ্চু : আপনি ধর্মাত্মা !

দত্তজা : বলচো !

নারাণ : যত ছেলে ততখানা হাত বাড়লো আপনার।

পচ্চু : হুজুর আরো শক্তিমান।

দত্তজা : এই দু হাতেই কজা করেছি। এবার দুই ছেলের আরো চারখানা হাত যুক্ত হলো। আমি ষড়্ভুজ।

[ দুই মোসাহেব হুজুরের পিছনে দাঁড়িয়ে এমনভাবে নিজেদের হাত রাখে যাতে দত্তজাকে ছয় হাতবিশিষ্ট একজন বলেই মনে হবে। এই মূর্তি গড়ে উঠবার সঙ্গে সঙ্গে মোসাহেব দুজন হেঁকে ওঠে। ]

পচ্চু ও নারাণ : হুজুর ষড়্ভুজ ! হুজুর কলির ঠাকুর !!

দত্তজা : আহা রে আহা রে আহা রে আহা রে আহা !
পেয়েছি পরাণ চেয়েছে যাহা।
মন নিকুঞ্জে গাহে পাখি
পিউ কাঁহা, পিউ কাঁহা, পিউ কাঁহা।
ট্রা লা লা লা লা লা লা, ট্রা লা লা লা লা লা লা।
লঙ্ লিভ ফিরিঙ্গী বাবা
ষড়্ভুজে উঁচু করেছি যে ছয়টি থাবা।

[ দৃশ্যান্তর ]

[ দত্তজা ফুলবাবুটি সেজে বেরুচ্ছেন। দু একটি শেষ টাচ্ দিচ্ছেন। প্রসাধন সারতে সারতে মোসাহেবদের কথা শোনেন—দু একটি সংক্ষিপ্ত কথা বলেন। ]

পচ্চু : অন্নপ্রাশনের ফাংশনটি হুজুর খুব জমেছিল।

নারাণ : ইংরাজি বাজনা, শেরি, শ্যাম্পিন-ব্রাণ্ডির ফোয়ারা—জোড়ায় জোড়ায় বল নাচ—পুরো সাহেবী দস্তুর।

দত্তজা : বলচো !

পচ্চু : যমজ বেবি-দুটির গাল টিপে টিপে মেমসাহেবরা একেবারে লাল টুকটুকে করে দিয়েচে।

নারাণ : সন্তান দুটি আপনার হুজুর বেজায় ভাগ্যি নিয়ে জন্মেছে, এই

বয়সেই কতগুলো বিলিতি 'কিস্' পেয়েছে। জন্মেই রাজার চুমু—এ ছেলে অবতার না হয়ে যায় না।

দত্তজা: বলচো! (দত্তজার প্রসাধন শেষ। হাতে ছড়িটি নেন।) চলো হে। আজ একটু বিবিজানের কাছে ঘুরে আসি। দুদিন ঘরে বন্দী। গা টা মাটি মাটি কচ্চে। সাহেবদের সঙ্গে পেয়ার করে আখেরের কম্মটি হয়, কিন্তু মৌতাত? রাতটা একটু মাখো-মাখো করে না কাটালে আর হচ্চে না!

নারাণ: লাখ কথার এক কথা বলেছেন হুজুর।

পচ্চু: তবে হুজুর, মিসেস টমসনের সঙ্গে আপনার নাচটিতেও কম মৌতাত ছিল না। কি নরম মেম! আহা রে! সাদা তুলতুলে মাখুম-মাখুম!

দত্তজা: শ্যাম্পিনে ভিজিয়ে ভিজেয়ে ঠোঁট দুটি কেমন টুসটুসি দেখচ—

পচ্চু: মনে হয় 'কিস' করলে আঙুরের মতো ফেটে যাবে।

দত্তজা: হুঁ! এবার পোশাকটা কেমন হলো, দেকো দিকিনি।

নারাণ: এই পোশাকটিতে আপনাকে বড্ড খুলেচে। হুজুর, এটা কি গিবসনের বাড়ির তৈরী?

দত্তজা: এটি কেমন হে, নারাণ?

[ছড়ি দেখায়]

নারাণ: বাবু আমলের রমরমার যুগে হলে এই ছড়ি নিয়ে ছড়াদারেরা ছড়া কাটতো।

দত্তজা: সে যুগও নেই, সে বাবুরাও নেই। ঠাকুদ্দার আমলে সেই গোবিন্দ মিত্রের ছড়ি নিয়ে গান বাঁধা হলো—

বনমালী সরকারের বাড়ি
গোবিন্দ মিত্রের ছড়ি।
নকুধরের কড়ি আর উমিচাঁদের দাড়ি।

কোম্পানিকে ন-লাখ টাকা ধার দিয়েছিল ঐ নকুধর। জন

কোম্পানি খায় চাইতে ঘরে আসতো। সে সব বড় বড় বাঁশঝাড় সমূলে উচ্ছন্ন হয়েচে—এখন কঞ্চিতে সব বংশ-লোচন জন্মাচ্চে। নাও হে, চলো—বিবিজানের কাছে যাবার সময় উতরে যাচ্চে।

পচ্চু: হুজুর কি ফিটানে যাবেন না প্যালানকুইন?

দত্তজা: ভাবচি আজ ল্যাণ্ডোলেটে চেপে বিবিজানের কাচে যাবো। মনে হচ্চে, দু দিনের বিরহে তিনি মন ভারী করে আচেন।

নারাণ আর বিরহে ভগ্নমনে গুনগুনাচ্চেন—

আমি রসে ডুবেচি
রাতের বেলা একলা পেলে
হবো রঙের মৌমাছি।

দত্তজা নারাণটাকে যে আজ—খুব—আঁ্যা চল্ সব। আজকাল রাঁড়ের বাড়ি গুলোয় সন্ধ্যের আগে থেকেই কেমন ঢুঁ পড়তে লেগে যায়। বার ফাট্‌কা পাল ইয়ার ছোকরারা সব উড়তে শিখেচে তো।

[ হঠাৎ বাইরে থেকে ডাক। ]

নেপথ্যে: নকড়ি বাটিতে আচো? জয় বিষ্টু, জয় বিষ্টু। নকড়ি আচো?

দত্তজা: এ সময় কে এলো? ল্যাণ্ডোলেটে হুইস্কি উটেচে, কানে ঘুঙুরের ধুনধুনি—গতর উতলোচ্ছে—যত সব বেরসিক!

[ পচ্চু জানলা দিয়ে উঁকি দিচ্ছিল। পাশে নারাণ। ]

পচ্চু: হুজুর প্যালানাথ বাবু!

নারাণ: বোষ্টুমের সাজে যা ছিরি হয়েচে!

দত্তজা: সব ভড়ং।

পচ্চু: কপালে ধ্যাবড়া করে এতটা চন্দন ঢেলেচে! দেখলে মনে হয়, কপালে কাগে হেগে দিয়েচে!

নেপথ্যে: নকড়ি?…বাইরে ল্যাণ্ডোলেট দাঁড়িয়ে—বাটিতে থাকার কতা—

দত্তজা : কে ? প্যালানাথ। এসো ভাই এসো

[ প্যালানাথের প্রবেশ। কপালে ধ্যাবড়া চন্দন গেরুয়া কাপড় লুঙ্গিবৎ। খালি গা—বোষ্টমের চেহারা, সর্বাঙ্গে বিষ্ণুর পদচিহ্ন। লাল বনাতের বড় থলিতে জপমালা, পিতলের কড়ায় আবদ্ধ ঝুলছে। থলের মধ্যে হাত ঘুরছে। থলে মাথায় ঠেকিয়ে কথা বলে ]

প্যালানাথ : বেরুচ্চো বুঝি ?

দত্তজা : বোষ্টম হলে কবে প্যালানাথ ?

প্যালানাথ : এই হলুম সবই প্রভোর ইচ্ছা। তা, ভেট্‌কি মাছের মতো হাঁ করে কি দেকচ ?

দত্তজা : তোমাকে। হ্যাটকোটের খোলস ছেড়ে একি মূর্তি বেরিয়েচে !

প্যালানাথ : ইংরাজদের কাপি কত্তে গিয়ে মদ মুরগি খেয়ে ময়ূরপুচ্ছধারী দাঁড়কাক হতে আর মন সরচে না। সবই প্রভোর ইচ্ছা

দত্তজা : প্রভো তোমায় সাজিয়েচেন ভালো।

প্যালানাথ : রেখেচেনও ভালো। প্রভুর চরণচিহ্ন ঐ সাহেবের দরজা থেকে রণরণিয়ে আমার সিন্দুকতক উঠে গেচে কো।

দত্তজা : আচ্ছা, তা বসো। ঠায় দাঁড়িয়ে আচো

প্যালানাথ : বসবো ? যত্রতত্র ? প্রভোর নাম কচ্চি—ব্রহ্মাণ্ড এখন আমার কাচে এঁটো কাটা হে !

পচ্চু : বোষ্টম হবার সুবিধে আচে। সখীদের বস্ত্রহরণ, মানভঞ্জন, ব্রজবিহার প্রভৃতি শ্রীকৃষ্ণের গোছালো গোছালো লীলেগুলি অভ্যেস করা যায়।

প্যালানাথ : বলে যাও। ক্রোধ আমি সম্বরণ করেচি : বোষ্টুম স্থিতধী—দুঃখ-সুখ-কাম-ক্রোধে অবিচল। হ্যাঁ, চলি ভাই। বৃন্দা-বনদর্শনে কৃতসঙ্কল্প হয়েচি। কাল যাত্রা কচ্চি। অবকাশ নেই। তবু দৌড়ে এলাম। অন্নপ্রাশনে আসতে পারিনি। ম্লেচ্ছদের কাছে ঘেঁষতে পারবো নাতো ! দুটি আশীর্বাদী গিনি এনেচি—জোড়া বৎস হয়েছে তো !

দত্তজা : ( কষ্ট ) এখন রাখো। পুত্রদের হাতে দিও।

প্যালানাথ : আচ্ছা।

পচ্চু : মন্দির কচ্চেন শুনলাম।

প্যালানাথ : হ্যাঁ, চূড়ায় সোনার সপ্তকলস স্থাপন কত্তে হবে। ভিতরে অষ্টধাতুর বিষ্ণুমূর্তি।

নারাণ : আর কি হচ্চে?

প্যালানাথ : একখানি জমিদারী কেনা হচ্ছে। দুটি গোলা আর কেতু-বাবুর বাজারটি।

দত্তজা : রায়বাহাদুর খেতাব নিচ্চ শুনলাম।

প্যালানাথ : ও আমি ছুঁতে চাই নি। বৈষ্ণবের কাছে ওসব হচ্চে মাছের কাঁটা। কিন্তু পল্সন সাহেব হাত ছাড়ে না। বললে, খেতাবে দোষ কি—কেষ্টর মাথায় মোহনচূড়া থাকে না? তা মানিকজোড়ের কি নাম রাখলে?

দত্তজা : নামে বড় বিভ্রাট বেধেছিল।

প্যালানাথ : কেন?

দত্তজা : ঠাকুদ্দা মিত্যুকালে বিশ লক্ষ টাকা রেখে গেলেন, নাম ছিল দু-কুড়ি।

পচ্চু : হুজুরের বাপ ঐ টাকা দ্বিগুণ করলেন, তেনার নাম ছিল পাঁচকড়ি।

নারাণ : হুজুর তাকে কাঁপিয়ে তুললেন, হুজুরের নামের কড়ি বৃদ্ধি পেয়ে হলো ন-কড়ি

দত্তজা : দু-কড়ি বাড়তে বাড়তে ন-কড়ি। তারপর তো কড়ি দিয়ে নাম নেই। অথচ দুই ছেলে কড়ি খেলায় বাপ-দাদার চেয়ে খাটো হবে না—তাই নাম নিয়ে বিভ্রাট।

পচ্চু : তাই হুজুর বললেন, থাক কড়ি—এবার ঠাকুর দেবতার নাম ধরি।

প্যালানাথ : কি নাম হলো?

দত্তজা : রাম আর শ্যাম।

প্যালানাথ : নামে বেশ অনুপ্রাস আছে। রাম আর শ্যাম। মিসেস ময়গ্যান আবার কাল বরং বাড়িতে এসে দুটি ক্যাল্‌লি কুকুর-ছানা প্রেজেন্ট করে গেল। নাম দিয়েছি, রনি আর টনি। এখানেও অনুপ্রাস। আচ্ছা চলি।

[ প্যালা চলে যায় ]

দণ্ডজা : প্যালা আমার ইনসাল্ট করেচে।

[ মুখে ভাবান্তর ]

পচ্চু : হুজুরকে এর শোধ নিতে হবে

দণ্ডজা : ( চোখ-মুখ অন্যরকম হতে থাকে ) প্যালা টাকা কচ্চে। টাকার গরম দেখাচ্চে! শোনাচ্চে! আমার চেয়ে ওর বেশি হচ্চে!

নারাণ : হুজুর, ল্যাণ্ডোলেট অপেক্ষা কচ্চে।

দণ্ডজা : ( যেন কিছু কানে যায় না ) প্যালাটা উঁচু হচ্চে। আকাশে ফাঁদ পেতে চাঁদ ধরচে। ( উত্তেজনা বাড়চে ) আমার রূপোর টোপদার গুড়গুড়ি-ওর পান্না বসানো সোনার আলবোলা।

নারাণ : হুজুর, আপনি যেন কি রকম কচ্চেন।

দণ্ডজা : ( আরো উত্তেজিত ) প্যালা টাকার পাহাড় তুলচে

পচ্চু : হুজুরের শরীরটা কি খারাপ লাগছে?

দণ্ডজা : প্যালা আমার মাথায় চাপচে, উঁচু হচ্চে, ছাড়িয়ে যাচ্চে।

পচ্চু : হুজুর, আপনার গায়ে যে কম্প দিচ্চে।

দণ্ডজা : জ্বর আসচে। শরীরে আগুন লাগচে ফোস্কা উটচে বাবা রাম, বাবা শ্যাম—তুই হাতে যে পারছি না। তাড়া-তাড়ি বড় হয়ে ওঠ বাবারা—ষড়ভুজে নৈবেদ্য খেতে হবে যে বাবারা। একা একা যে আর ভরসা পাই না। তাড়াতাড়ি বড় হয়ে ওঠ বাবারা।

[ অন্ধকার ]

[ ক্রত অন্ধকার সরে যেতেই সঙের দল গান শুরু করে ]

সঙ্গীত

দিনে দিনে বাড়ে রাম শ্যাম।

ভূমিষ্ঠ না হতে হতে বুদ্ধি যোরে চাহনিতে,

অবিরত মুখে রাম নাম—
দিনে দিনে বাড়ে রাম শ্যাম।
মায়ের বাম অঙ্গে রাম ডান অঙ্গ কাড়ে শ্যাম
ভাগ দখলে সমান সমান।
ক্রমে ওঠে মুহু দন্ত কামড়ে মাতার অন্ত
নব ছন্দে দুগ্ধ করে পান।
দুই শিশু প্রাণপণে ভক্তিমোহে দুগ্ধ টানে
ক্ষয়রোগে মাতা ছাড়ে ধরাধাম—
দিনে দিনে বাড়ে রাম শ্যাম
মাতা যদি গত হন
ওরা বঞ্চিত নন
রয়েছেন দেশমাতা তাঁর পদে দুই ভ্রাতা
স্তন্যলোভে রাখিল প্রণাম।
দেশভক্তি কণ্ঠহার যুগল অবতার
লীলাক্ষেত্রে আসে রাম শ্যাম

[ সঙ্গের দল অপসৃত হয়। মঞ্চে কেবল জকি ]

জকি অল সিটিং মাই ডিয়ার সারস্
ইউ আর ভেরি সমঝদারস্।
উই আর ডুইং হোয়াট উই ক্যান ডু—
বাট লাকি—ইউ আর নট স্পিটিং থুঃ থুঃ থুঃ।
হাই তুলেছেন ভেরি ফিউ।
থ্যাঙ্কিউ, থ্যাঙ্কিউ, থ্যাঙ্কিউ।
কেটে গেছে অনেক সাল
এখন রামশ্যামের যৌবনকাল।
টু গেট যমজ অ্যাক্টর ইজ এ গ্রেট ফ্যাক্টর।
( তাই ) রাম অ্যাণ্ড শ্যাম দেখতে হবে দু রকম,
যমজ হবে মতি-গতি, রকম-সকম॥

একটু কাল ধরুন পেসেন্স
যুগল মূর্তি দেখা পাবেন।
আবার বলি থ্যাঙ্কিউ—পালা ফের হচ্ছে শুরু।

[ জকি চলে যায়। ]

[ দত্তজার বাড়ি। ডাকতে ডাকতে নারাণ ঢোকে। ]

নারাণ : হুজুর কি ঘুমুচ্ছিলেন ?

[ দত্তজা বাড়ির ভেতর থেকে ঢোকে। ]

দত্তজা : চোখ বুজে তোমাদের গিন্নীমার কথা ভাবছিলুম।

[ নারাণ চোখ মোছে। কাঁদো কাঁদো গলায় বলে— ]

নারাণ : গিন্নীমা চলে গেলেন। ফাঁকা ঘরখানায় দৃষ্টি করলে বুকখানা শ্মশান হয়ে ওঠে। হুজুরকে দেখলে মনে হয় সতীশূন্য কৈলাসে শ্মশানের ছাই মেখে ভোলা মহেশ্বর বুক চাপড়ে বলছেন—হা সতী! হা সতী!!

দত্তজা : হয়েছে, থামো!

নারাণ : ( চোখ মুছে ) আজ্ঞে, কেন হুজুর ?

দত্তজা : তোমাদের গিন্নীমা আমায় ডুবিয়ে গেছেন

নারাণ : সে আর বলতে, দিনরাত ধম্মপুজো, নেটিভদের ক্রিয়াকম্ম করে হুজুরের কম টাকার লোকসান করেচেন!

দত্তজা তিনি আমার শত্তুর ছিলেন

নারাণ ঘোর শত্তুর।

দত্তজা : নইলে এমন সন্তান পেটে ধরে!

নারাণ : গেছে না, হুজুরের হাড় জুড়িয়েচে!

দত্তজা : পিতৃপুরুষের ব্যবসা ছেড়ে পুত্ররত্নেরা আমার পলিটিক্স করচে ঐ মায়ের রক্ত না হলে এমন হয়। দেশোদ্ধারে নেমেছে;

নারাণ : দেশভক্তি সংঘ নামে অ্যাসোসিশন গড়েচে!

দত্তজা : আমার মুণ্ডু গড়েচে! ওরে আমার পথে এলে দেশখানা কিনে নিতে পারতিস!

নারাণ : গাঁয়ে চাষাদের হাঙ্গামাটা একটু নিস্তেজ হলো, অমনি শহরে রব উঠলো—বন্দেমাতরম্ ! তিষ্ঠোনো দায় !

দত্তজা : সাহেবের গায়ে খোঁচা দিয়ে বাপদাদার এমন সাধের ইমারতটা ভাঙতে চাস ! লেখাপড়া শিকিয়ে ছেলের হাতে নিজের মৃত্যুবাণ তুলে দিয়েচি !

[ দূর থেকে 'হে নগরবাসি' গানটি ভেসে আসে। অনেকটা বন্দনার গানের সুর। ]

দ্যাকো তো কারা আসছে ? চাঁদার খাতা ধরিয়ে দিতে আসছে না তো ?

[ নারাণ জানলার দিকে যায়। পচ্চু ব্যস্তভাবে ঢোকে। ]

পচ্চু : হুজুর, কাণ্ড হয়েচে ! ড্রিঙ্কের বটল সরিয়ে ফেলুন।

দত্তজা : কেন ? বোষ্টুমে প্যালা গোষ্ঠবিহারে আসছে না কি ?

পচ্চু : দেশভক্তি সংঘের মেম্বাররা আসচেন !

দত্তজা : আসুক।

পচ্চু : ঐ অ্যাসোসিয়েশনের পিণ্ডিচটকেরা রামবাবু-শ্যামবাবু লিডরশিপ নিয়ে সবাগ্রে আসচেন !

দত্তজা : ছেলেরা আসচে তাতে বটল পাচার করতে হবে কেন ? এই বটলের পাশে থেকেই তো ওরা এত বড়টা হলো।

নারাণ : তাছাড়া বটলে তো ওনাদেরও কম আসক্তি নেই !

পচ্চু : বেশি কথা বলার সময় নেই। আজ থেকে গোরাদের চোলাই-করা বিদেশী সুরার বিরুদ্ধে ওরা আন্দোলনে নেমেচে-সোস্যাল রিফর্মেশনের কাজে নেমেচে !

দত্তজা : বলো কি ? তোমরা বলছিলে—যুগল অবতার। এরা যে রিফর্মেশনের নামে পয়লা টানেই বাপের কাছা খসাতে নেমে পড়েচে !

[ সমবেত গান ও জয়ধ্বনি কাছে আসে। একজন ব্যাজ লাগানো ভলান্টিয়ার ঢুকে পড়ে দরজা আগলে ধরে। রাম ও শ্যামের প্রবেশ। গলায় মালা, কপালে চন্দন। ওরা নীরব। মুখ হাস্যময়। দত্তজা বিমূঢ়। গান শুরু হয়। ]

হে নগরবাসী    সুরা সর্বনাশী

বিদেশী বটলে হাসিছে।

পবিত্র জাতি    উঠিয়াছে মাতি

ঘোর হলাহলে ভাসিছে।

জানিও উত্তম    চরিত্র সংযম

অপর সকলি মিছে।

ভাঙো হে বটল    থাকো হে অটল

যুবে না কাহারো পিছে।

হে নগরবাসী    সুরা সর্বনাশী

বিদেশী বটলে হাসিছে॥

ভলান্টিয়ার : থ্রি চিয়ার্স ফর—

সকলে : দেশভক্তি অ্যাসোসিয়েশন

ভলান্টিয়ার : থ্রি চিয়ার্স ফর—

সকলে : দেশভক্তি অ্যাসোসিয়েশন

ভলান্টিয়ার : আমাদের লিডর মহানায়ক রাম ও শ্যামের ইচ্ছাক্রমে অ্যাসোসিয়েশনের তরফ হইতে এই গৃহে গোরাদের চোলাই-করা বিদেশী সুরা বর্জিত হইল

[ কোলাহল ]

দত্তজা : বাবা রাম, বাবা, শ্যাম!

[ দুই ভ্রাতা পিতাকে প্রণাম করে ]

১ম জন : পিতার বিরুদ্ধে আন্দোলন—অথচ কি ভক্তি!

২য় জন : কর্মযোগের সঙ্গে ভক্তিযোগের মিলন!

সকলে : ব্রাভো! ব্রাভো!

দত্তজা : তোমাদের মাথাটা হঠাৎ এমন করে বিগড়োল কেন বাবারা? ( আবার দুই ভ্রাতায় প্রণাম। পিতা বিমূঢ়। ) প্রতি কথায় এমন সাষ্টাঙ্গ হচ্চো কেন বাবারা? এই ভক্তি যে আমার সইচে না। কথা নেই। বাবারা কি মৌনী নিয়েচ? কথা কও।

রাম ও শ্যাম : পাপা, ভোলো মদের রঙ্গ !
পাপা, ত্যাজ নেশার সঙ্গ ;
পাপা, সোজা রাখ অঙ্গ !
পাপা, ভোলো মদের রঙ্গ !

ভলান্টিয়ার : বটল ভেঙে ফেলুন।

দত্তজা : কোতায় ভাঙবো ? নিজের কপালে ?

সকলে : সেইম্ ! সেইম্ ! ফাই ! ফাই !

রাম ও শ্যাম : সেইম্ ! সেইম্ ! ফাই ! ফাই !
পাপা, দেশের লজ্জা নাই !

ভলান্টিয়ার : বটল ভেঙে ফেলুন।

দত্তজা : পচ্চু, নারাণ—বোটল কটা ওদিকে নিয়ে যাও

সকলে : ভাঙ্‌তে হবে, ভাঙতে হবে !

দত্তজা : বড় দামী বোটল যে, বাবারা !

সকলে : সেইম্ ! সেইম্ ! ফাই ! ফাই !

রাম ও শ্যাম : পাপা, দেশের লজ্জা নাই !

দত্তজা : যাও হে, ওধারে নিয়ে গিয়ে যত্ন করে রাখো, মানে, ভাঙো।

[ সমবেত কণ্ঠে : ভাঙতে হবে। পচ্চু ও নারাণ বোতল নিয়ে যায়। ]

সকলে : ভিক্‌ট্রি ! ভিক্‌ট্রি !

রাম ও শ্যাম : হ্যাপী হ্যাপী কানট্রিমেন !
পাপা রিফর্মেড হয়েছেন !

ভলান্টিয়ার : হ্যাপী হ্যাপী কানট্রিমেন !
পাপা রিফর্মেড হয়েছেন !

রাম ও শ্যাম : হ্যাপী হ্যাপী কানট্রিমেন !
পাপা রিফর্মেড হয়েছেন !

[ দত্তজাকে মাল্যদান ও 'ব্রাভো' ঘোষণা। ]

ভলান্টিয়ার : আমরা সংঘস্থ সকলে দত্তজা মহাশয়ের শুদ্ধিকরণে পুনর্বার 'ব্রাভো' জানাচ্ছি।

সকলে : ব্রাভো ! ব্রাভো !

ভলান্টিয়ার : এক্ষণে আমরা বিদেয় হচ্ছি। রাম ও শ্যামের বিশ্রামের প্রয়োজন। কারণ অপরাহ্ণ থেকে আমাদের অভিযানের দ্বিতীয় পর্বের সূচনা হবে।

[ সবাই চলে যায় ]

দত্তজা : এ তোমরা কি করলে? এ মালা যে আমার গলায় ফাঁসের মতো বেড়ে আছে! আর ক'টা দিনই বা আছি—বোতলটা কেড়ে নিলে? চুপ করে থেকো না বাবারা! বুড়ো হচ্ছে শিশুর মতো, শিশুর মুখ থেকে চুষিকাটিটি কেড়ে নিও না বাবারা!

রাম : বোতল ছাড়া তো সহজ নয় বাবা, তাই তোমার জন্য আমরা এক নতুন রসের বোতল এনেছি।

দত্তজা : নতুন রস? কি রস?

শ্যাম : ভক্তিরস।

দত্তজা : ও রসে তেমন জুৎ পাই না, বাবা।

রাম : বোতলটি বাবাকে প্রেজেন্ট করো শ্যাম।

[ শ্যাম বোতল দেয়। ]

দত্তজা : কিসের বটল এটা? লেবেলে পবিত্র গঙ্গাজল লেখা।

শ্যাম : ভালো করে দেখেচ?

দত্তজা : হ্যাঁ। দি পিওর অ্যাণ্ড ওরিজিন্যাল হোলি গ্যাঞ্জেস্ ওয়াটার

রাম : ওপরের লেবেলটা ছেঁড়ো।

[ দত্তজ লেবেল ছেঁড়ে। ]

শ্যাম : আর একটা লেবেল আছে না?

দত্তজা : হাঁা। আরে, এ যে খোদ স্কটল্যাণ্ডের সরেস মাল!

রাম : তবে! ওপরে লেবেল এঁটে কত কাণ্ড হয় এবার বুঝলে তো?

দত্তজা : বাবারা আমার সত্যিই অবতার!

শ্যাম : দেশের কাজে এটাই আর্ট বাবা।

দত্তজা : দীর্ঘায়ু হও বাবা।

রাম : প্রথমেই আমরা নিজগৃহে অভিযান করেছি। এতে তোমার যশ হলো।

শ্যাম : প্রথম রিফর্মড পার্সনের সম্মান পেলে!

রাম : আমাদের কর্মযজ্ঞের ভিতও ভালো পাবলিসিটি নিয়ে পিতিষ্ঠে হলো।

দণ্ডজা : ব্রাভো! ব্রাভো! বড় আনন্দ হচ্ছে—

[ বোতলটি হাতে নিয়ে। ]

রাম ও শ্যাম : হ্যাপী হ্যাপী কানট্রিমেন্
পাপা রিফর্মড হয়েছেন।

[ পর্দা পড়ে। বিরতি ]

[ অন্ধকার। পুরনো আমলের একখানা গজলের রেকর্ড শোনা যায়। আস্তে আস্তে আলো ছড়ায়। পিতা এবং দুই পুত্র একটি টেবিলে মদ্যপান করছে। দুই হাতে শিকল বাঁধা একখানি ভারতমাতার মূর্তি ঘরে দৃষ্টিগোচর। ওরা চিয়ার্স করে চুমুক দেয়। ]

দণ্ডজা : ভারতবর্ষ একেবারে হর্ষশূন্য হয়ে গেল!

রাম : লোকের মানমাশ, প্রাণনাশ, অর্থনাশ, এবং সর্বনাশ, উৎপন্ন হয়েছে।

শ্যাম : অনুমানে বোধ হচ্ছে, বুঝি মহাপ্রলয় হবার পূর্বমুহূর্ত। হা ভারতবর্ষ!

রাম : হা!

দণ্ডজা : হা!!

রাম : এ সময় সঙ্গীত অনুচিত।

শ্যাম : রেকর্ড তুলে দে।

[ রাম ভেতরে গিয়ে রেকর্ড তুলে দেয়। ]

দণ্ডজা : হা!!

[ দণ্ডজা টেবিলে মাথাটা এলিয়ে দেয় ]

রাম : (বাপকে) উত্তিষ্ঠত। তাই সে, উত্তিষ্ঠত।

[দন্তুজা তাকায়]

শ্যাম : জাগ্রত। জাগ্রত।

রাম ও শ্যাম : উত্তিষ্ঠত, জাগ্রত। উত্তিষ্ঠত, জাগ্রত।

[দন্তুজা উঠে দাঁড়ায়]

রাম : ঐ আমার ভারতমাতা! বোরুদ্যমানা!

শ্যাম : শৃংখলাবদ্ধা!

রাম : এখন নিদ্রা নাই। ইংরাজ আমার শত্রু।

শ্যাম : ইংরাজ আমার স্বাধীনতার অপহারক। এখন নিদ্রা নাই।

রাম : ওঠো। জাগো!

শ্যাম : উত্তিষ্ঠত, জাগ্রত। ওঠে, জাগো।

দন্তুজা : এইতো উটেচি বাবা! চোকে নিদ্রাও নাই—জেগে আচি।

রাম : ঐ উর্ধাকাশ থেকে কি দেখচ?

দন্তুজা : তোদের।

শ্যাম : আমরা কে?

দন্তুজা : দুটি মেষ শাবক।

রাম ও শ্যাম : ফাই! ফাই!

দন্তুজা : মেষশাবক না হলে দুর্দান্ত ইংরাজকে কেউ খোঁচাতে যায়। কোথায় তোদের শক্তি? মেষশাবক কি শৃঙ্গাঘাতে পর্বতকে নড়াইতে পারে? ক্ষুদ্র পক্ষীকি চঞ্চুদ্বারা সমুদ্র শোষণ করিতে পারে? মারা পড়বি।

রাম : আমাদের লক্ষ্য স্বাধীনতা—ইংরাজকে খোঁচানো আমাদের লক্ষ্য নয়।

শ্যাম : যারা অস্ত্র ধরেছে, ধরুক। মূর্খের শিক্ষা হইবে। একদিন কৃষকগণ ইংরাজের বিরুদ্ধে অস্ত্র তুলিয়াছিল। কিছুই লাভ করে নাই। কেবল দেশমাতৃকার দেহ রাঙা করিয়াছে।

রাম : ভারতের শক্তি অহিংসায়। ভারতের শক্তি তার বাহুতে নয়, আত্মায়—জ্ঞানে, বুদ্ধিতে, আমরা বুদ্ধিবলে ইংরাজকে কাত্

করবো, ইংরাজের কাছ থেকে একটু একটু করে কৌশল-বুদ্ধিতে সবটুকু স্বাধীনতা আদায় করে নেবো।

শ্যাম : দেখে নিও বাবা, এই বুদ্ধি এবং বাপ-ঠাকুর্দার বিত্তের মিশ্রণে একদিন আমরা দেশের কর্ণধার হবো।

রাম : স্বাধীন ভারতের শাসন বুদ্ধিমান এবং বিত্তমান দেশহিতৈষী-দের কব্জায় থাকবে। এ আমাদের ভবিষ্যৎবাণী।

শ্যাম : কারণ, বুদ্ধি এবং দেশপ্রীতি তৈরী করে সৈনিক আর বিত্ত সহযোগে সেই সৈনিকই হয়ে ওঠে মিলিটর।

রাম : তাই তোমার চিত্ত এবং আমাদের কৌশল একত্রিত করেই দেশপ্রীতি অ্যাসোসিয়েশন এগিয়ে চলেছে। সদস্য সংখ্যা বাড়ছে। ইংরাজের বুক কেঁপে উঠছে।

শ্যাম : অ্যাসোসিয়েশনের নামে চিয়ার্স হোক।

[ তিনজনে চিয়ার্স করে। দত্তজা চেয়ারে উঠে দাঁড়ায়। ]

দত্তজা : আমি কেমন ভরসা পাই না বাপুরা!

রাম : বুদ্ধি আমাদের আছে, তাই ভরসাটি রাখো।

শ্যাম : আমরা কোন ডিভিশনে পাশ করেছি?

দত্তজা : সেকেণ্ড ডিভিশন্!

শ্যাম : ঐ ডিভিশনটি বেছে নিয়েছি বুদ্ধি করে, বুঝেছ?

রাম : ফার্স্ট ডিভিশনে পাশ করলে লোকে বলতো মুখস্ত করেছি।

শ্যাম : আর থার্ড ডিভিশনে পাশ করলে লোকে বলতো মুখস্ত করতে পারি নি।

রাম : তাই, দু-রকম অপবাদ এড়াতে সেকেণ্ড ডিভিশনে পাশ করে সুবুদ্ধির পরিচয় দিই নি?

দত্তজা : তা দিয়েচ!

রাম : মুখস্ত অবশ্য করেছি, সে বড় বড় কথা। আমাদের দেশোদ্ধারের বক্তৃতা আর লেখার কাজে লাগবে।

শ্যাম : কথাই আসল। বাক্যবলই সব।

রাম : বক্তৃতা আর লেখা। বাক্যবলে আমরা ইংরাজের টনক নড়াবো।

শ্যাম : পেট্রিয়টিজমই আমাদের এই অসামান্য শক্তি জুটিয়েছে।

রাম : সঙ্গে আছে আমার হিম্মত।

শ্যাম : আর আমার হুজ্জুত।

রাম : দল পাকাতে আমি সিদ্ধহস্ত

শ্যাম : দল ভাঙতে আমি উদার হস্ত।

রাম ও শ্যাম : দল ছাড়া পলিটিক্স হয় না, তাই দলাদলিকেই আমরা প্রাধান্য দেবো। ইংরাজ তাড়িয়ে, ইংরাজের ভাগেরটা আমরা খাবো। আমরা ক্ষুধার্ত-উত্থিত জাগ্রত।—এখন ঘুম পাচ্ছে—কাল আবার সকালে এক সঙ্গে ক্ষেপে উঠবো।

[ অন্ধকার থেকে আলো ফুটতে দেখা গেলো পিতা এবং পুত্রদ্বয় নিদ্রাচ্ছন্ন। নেশার ঘোরে যে যেখানে শুয়ে ছিল সেখানেই শুয়ে আছে একজন যুবক অন্ধকারে হঠাৎ দৌড়ে ঢুকে পড়ে। রাম-শ্যাম চমকে জেগে যায়। দক্ষজাকে ডাকে ]

শ্যাম : পাপা! পাপা!

দক্ষজা : দেখেছি।

রাম : দেখেছো?

দক্ষজা : চোর ঢুকেছে তো?

শ্যাম : হ্যাঁ।

দক্ষজা : ঢুকুক।

রাম : চোর ঢুকবে?

দক্ষজা : চোরের কাজ চোর করেছে। এবার তোমাদের কাজ তোমরা করো—ওকে বেরুতে দেবো না।

শ্যাম : চাকর-বাকর ডাকি?

দক্ষজা : কেন? দু ভায়েতে পারবে না? দেশোদ্ধার করতে পারো, আর একটা চোর ধরতে পারো না? ( নেপথ্যে দারোগাবাবুর গলা—নকড়িবাবু আছেন? )

কে ? ভেতরে আসুন।

[ দারোগা ভেতরে ঢোকে। ]

দারোগা : গুড মর্নিং।

দত্তজা : গুড মর্নিং। কি ব্যাপার দারোগাবাবু, আপনি হঠাৎ ?

দারোগা : আর বলবেন না মশাই। কাল রাত্তির থেকে এক স্বদেশী ছোকরা ভীষণ দৌড় করাচ্ছে। ভালো কথা—আপনাদের হাউসে কোনো ছোক্‌রা ঢোকে নি তো ?

[ দত্তজা বলতে যেতে রাম-শ্যাম থামিয়ে দেয়। ]

শ্যাম : কই না তো ! কেউ ঢোকে নি।

দারোগা : ভালো। তাহলেও নজর রাখবেন।

রাম : ছোকরাটি কি রকম ?

দারোগা : ঐ আজকাল যা হচ্ছে। অ্যানার্কিস্ট দলে চিঠি চালাচালি কাজে যুক্ত আছে। ওর নামে ওয়ারেন্ট ঝুলছে, চলি।

দত্তজা : ( বোতল দেখিয়ে ) শুকনো মুখে ফিরবেন ?

দারোগা : মনটাকে দুর্বল করে দেবেন না ! চলি।

দত্তজা : ও নিশিবাবু ! নিশিবাবু ! ( দারোগা ঘোরে ) হোক্ না ?

দারোগা : ইউনিফর্ম পরে আছি না !

দত্তজা : ওটা খুলে।

দারোগা : রাত্তিরে হোক্ না ?

দত্তজা : হোক।

দারোগা : আসবো।

দত্তজা : আমি পথ চেয়ে থাকবো। ( দারোগা চলে যায়। ) বিপজ্জনক লোক ঘরে ঢুকে আছে। দারোগার সামনে চুপ করিয়ে দিলি ?

রাম : চুপ করো। স্বদেশী ! ধরিয়ে দিলে আমাদের অ্যাসোসিয়েশনের দুর্নাম হবে না !

শ্যাম : নিজেরাই ব্যবস্থা কচ্ছি।

[ রাম-শ্যাম বাইরে বেরিয়ে যায়। ]

রাম : অন্দরে ঢুকে কি কচ্চে কে জানে ?

[ অন্দর থেকে যুবকটি বেরোয় । ]

শ্যাম : ধরিয়ে দিলে কেমন হতো ?

যুবক : কেন ধরিয়ে দেবে ?

দত্তজা : আহ্লাদের কতা শুনলে গা পোড়ে । ধরিয়ে দেবে না । কোলে বসিয়ে ব্রাণ্ডির গেলাস ধরবে । বে-আইনি কম্ম করে আমার অন্দরে ঢোকা হয়েচে ।

যুবক : বে-আইনি ! দেশের কাজ বে-আইনি ? আর ঐ দেশের শত্তুরদের পুলিশ-দারোগা আইনি ! আহাম্মকের মতো কথা বলবেন না ।

রাম : চুপ !

শ্যাম : কাকে আহম্মক বলচো ?

দত্তজা : গেট আউট ! গেট আউট !

যুবক : থামুন ! দেশটা জ্বলছে । আর ঘরটাকে মজলিশ বানিয়ে দেয়ালা হচ্ছে !

দত্তজা : চোপ্ ! দরওয়ান ডেকে তোমায় শায়েস্তা কচ্চি, দাঁড়াও ।

যুবক : আমার সঙ্গে পিস্তল আছে ।

দত্তজা : অ্যাঁ !

রাম ও শ্যাম : পিস্তল !!

যুবক : হ্যাঁ, পিস্তল । দেশী কুত্তা আর বিদেশী বুলডগ মারা পিস্তল । জালিয়ানওয়ালাবাগে রক্ত ঢেউ খেলছে, ইংরাজের লাঠিগুলিতে দেশ গুঁড়িয়ে যাচ্ছে । জেল উপচে পড়ছে । তবু দেশের মানুষ লড়ছে । চিত্তরঞ্জন ডাক দিয়েছেন কৃষক-শ্রমিক । বলশেভিক নেতা লেনিন তাকে সাধুবাদ জানাচ্ছেন—প্রেরণা দিচ্চেন । আর ঘরশত্তুর চোখ-কান বুজে শেম্পিন গিলছে ।

[ রাম-শ্যাম বাইরে থেকে ঢোকে । ]

শ্যাম : তুমি হরি না ?

রাম : হরি ! আমাদের স্কুলের ফ্রেণ্ড ! কত বদলে গেছ !

হরি : তা বদলেছি । তোমরাও তো কত বদলে গেছ !

শ্যাম : পাপা, আমাদের স্কুল-ফ্রেণ্ড ।

দত্তজা : পিস্তলটি কোথায় বাবা ?

হরি : কোথায় পিস্তল ?

দত্তজা : ভক্তি দিয়েচ ! ( চিবুকে হাত দিয়ে ) ভেরি ক্লেভর । তাহলে তুমি এখানে সেলটার নিয়েচো ? থাকো । নির্ভয়ে বসো ।

[ দত্তজা অন্দর চলে যায় । ]

শ্যাম : নিশিবাবু—ঐ দারোগা বলছিলেন, তুমি নাকি খুবই দুর্দান্ত হয়ে উঠেছো । এদিকে এইসব করছো—আবার গ্রামে গিয়ে চাষীদেরও ক্ষেপিয়ে বেড়াচ্ছো ?

হরি : ক্ষেপিয়ে তো বেড়াচ্ছি না—ওদের সঙ্গে আছি । ছাখো ভাই—আজ আমরা শহরের বাবুরা স্বরাজের জন্য লড়াই করছি, কিন্তু একবার ঐ গ্রামের মানুষগুলোর কথা ভাবছি না । অথচ সকলের আগে লড়াই শুরু করেছিল তো ঐ চাষীরাই ।

রাম : চাষীদের লড়াইয়ের ফলটা তো তুমি দেখেছো ?

হরি : হ্যাঁ ওরা হেরেছে, ঠিক কথা ! তাই বলে ওদের বাতিল করবো কেন ? ওরা সব লড়াই করা তৈরী সৈনিক—ওরা দেশের নব্বই ভাগ মানুষ । ওদের সঙ্গে নিয়ে লড়াইটা চালালে আমাদের জোরটা বাড়তো না কি ?

রাম : কে কাকে বাতিল করছে—একদিন আমাদের অ্যাসোসিয়েশনে এসো সব বুঝিয়ে দেবো ।

হরি : সব কিছুতে আমার কেমন ধন্দ লাগছে । তোমাদের অ্যাসোসিয়েশনের অনেক সদস্যই জমিদার । গ্রামে তারা আমাদের কৃষক সমিতির উপর অত্যাচার করছে । অথচ

মুখে বলছে, দেশের মানুষের জন্য লড়াই করছি। এ দুটোকে আমি ঠিক মেলাতে পারছি না।

শ্যাম : সব ঠিক হয়ে যাবে। তোমাকে আমরা বোঝাতে পারবো। একদিন এসো।

হরি : একটা প্রশ্ন করি—তোমরা না রিফর্মেশনের কাজে নেমেছিলে—তাহলে ( বোতল তুলে নিয়ে ) এ সব কেন ?

শ্যাম : এ সব ? দেশের কাজে আমরা তান্ত্রিক মতে এগোচ্ছি ভাই। এ সব তারই উপচার।

রাম : মদের নেশা, অর্থের লোভ, ক্ষমতার লালসা—এগুলো সংগ্রামের পথে বাধা তাই তো ?

হরি : নিশ্চয়ই।

রাম : তাই এ সবের উর্দ্ধে উঠতে হবে ?

হরি : অবশ্যই

শ্যাম : আমরা তান্ত্রিক মতে মদ্যপান করে—মদ্যপানের উর্দ্ধে উঠে যাবো ভাই।

রাম : দু'হাতে অর্থোপার্জন করে অর্থলোভ আমরা জয় করবো ভাই।

শ্যাম : ক্ষমতা দখল করে ক্ষমতার মোহ থেকে মুক্ত হবো।

হরি : সব কেমন গুলিয়ে যাচ্ছে।

রাম : যাবে, যাবে! প্রথম প্রথম একটু গুলিয়ে যাবে।

শ্যাম : দেশ স্বাধীন না হওয়া পর্যন্ত আমাদের পুরোপুরি চিনতে পারবে না ভাই।

হরি : আচ্ছা, আজ তাহলে চলি।

[ হরি বেরিয়ে যায়। ওরা দু'জন দরজা পর্যন্ত এগিয়ে দেয়। ]

রাম : নিশিবাবু আছে তো ?

শ্যাম : আছে মানে ? একেবারে ওঁৎ পেতে আছে।

[ দত্তজা অন্দর থেকে বেরোয়। ]

দত্তজা : কি হলো ? তোমাদের ফ্রেণ্ড চলে গেলো ?

রাম : হ্যাঁ পাপা। জেলে গেলো।

দত্তজা : কোথায় গেল ?

শ্যাম : ফাটক খাটতে। নিশিবাবুকে রাস্তার ওপাশে দাঁড় করিয়ে রেখেছিলাম।

দত্তজা : তাই নাকি ? দুষ্টু ছেলে। ( দু জনে প্রণাম করে ) সেরেছে।

রাম : পাপা !

দত্তজা : বলে ফেলো।

শ্যাম : এবার আমরাও একটু জেলে যাবো।

দত্তজা : কি ?

রাম : জেলে যাবো।

দত্তজা : কেন ?

শ্যাম : দেশের কাজ কচ্ছি, অথচ একবারও জেলে যাই নি।

রাম : কত মানুষ ঘরে এলো।

দত্তজা : এমনভাবে বলছো যেন চোপ্পে যাবে। আজ বলবে জেলে যাবো, কাল বলবে পিকেটিং করবো। পরে বলবে ইংরাজ ঠেঙাবো।

রাম : হ্যাঁ পাপা। এ সব একটু করতে হবে।

দত্তজা : কি বলছিস ? এ সবের পরিণামটা ভেবে দেখেছিস ?

শ্যাম : সব ভাবা আছে পাপা।

দত্তজা : তাহলে আমার এই জমিদারী-ব্যবসাদারী, বাপ-দাদার পোঁটলাপুঁটলি কাদের জন্য সাজানো আছে ?

রাম : ভারত জননী আমাদের ডাক দিয়েছেন পাপা।

শ্যাম : মা বলছেন—ঝাঁপিয়ে পড়ো। একবার মা বলে ডাকো। এ ছাড়া আর কিছুই নেই।

দত্তজা : তোদের কি সত্যি পলিটিক্সে পেলো বাবারা ? তোরা যে তলিয়ে যাচ্ছিস।

শ্যাম : কোনো কথাই আর কানে যাচ্ছে না।

দত্তজা : বাবা রাম, বাবা শ্যাম !

[ হঠাৎ দত্তজার যেন কম্প দিয়ে জ্বর আসে। মুখে অদ্ভুত-ধরণের আওয়াজ। চোখমুখ অন্যরকম। ওরা গিয়ে ধরে। ]

রাম : কি হলো পাপা ?

শ্যাম : অমন করো কেন ?

[ ছেলেরা বাপকে বসায়। 'হুজুর হুজুর' বলতে বলতে মোসাহেবরা ঢোকে। দত্তজার এই অবস্থা দেখে বিমূঢ় হয়ে থাকে ]

দত্তজা ( অন্যরকম স্বরে ) ন-কড়ি ! নকড়ি ! এই নকড়ে !

পচ্চু : হুজুর যে নিজের নাম ধরে নিজেকেই ডাকচেন !

নারাণ : রসের নেশাটা একটু ভারী হয়েচে বোধ করি !

দত্তজা : এই নকড়ে !

পচ্চু : ভূত-চালা আনতে হবে দেকচি। ওর কাঁধে নিশ্চিত কেউ এসে বসেচেন—দেকচেন না ডান কাঁধটা হেলে আচে !

নারাণ : ডান কাঁধে কেউ পা ছড়িয়ে বসে টাক পাড়চেন !

দত্তজা : নকড়ি মরেচে ?

শ্যাম : এই তো দু হপ্তা আগে একবার ভর হলো।

নারাণ : তখন তো হুজুরের কোমরে গণ্ডারের চামড়া ঝুলিয়ে দিয়েচি।

রাম : সেটি মনে হচ্ছে খসে গেছে।

পচ্চু : অমনি ভূতেরও পোয়াবারো !

রাম : ভূ কৈলেশ্বর মহাপুরুষের পায়ের ধুলো মাছুলিতে পুরে হাতে বাঁধা হয়েছে।

নারাণ : এবারে যিনি কাঁধে এসেছেন তিনি বোধকরি ভূ কৈলেশ্বরও ওপরে যান।

শ্যাম : আপনারা ভূত-চালার ব্যবস্থা দেখুন।

[ ওরা চলে যায়। ]

দত্তজা : আরে ও নকড়ে। নিদ্রা গেল নাকি ? না মরেচি বলে, কত্তা কনে ভুলচিস না !

রাম : নিজের নাম ধরে অমন নকড়ে নকড়ে হাঁক পাড়চ কেন ?

দত্তজা : চোপরও ! ( ওরা চমকে ওঠে ) মস্করা হচ্ছে ! ফের বাজে কতা বলবি তো তোদের ঘাড়ে চেপে বসবো। কাঁধে কে বসে আচি আঁচ কত্তে পাচ্চো না ?

শ্যাম : আপনি কে মহাশয় ?

দত্তজা : হতচ্ছাড়া তোদের ঠাকুদ্দা পিতামহ পাঁচকড়ি দত্তকে ভুলে গেলি !

রাম : মহাশয়, আপনি কি প্রকৃতই আমাদের পিতামহ ?

দত্তজা : হ্যাঁরে মুখপোড়া ! কানে ছিপি সেঁটেছিস দেকচি ! তোর বাবা আঁটকুড়ো ছিল, বেশ ছিল। একেবারে জোড়া যণ্ড প্রসব করলো। ছিঃ ছিঃ ছিঃ !

শ্যাম : আমাদের গালাগাল কচ্ছেন কেন ঠাকুদ্দা ?

দত্তজা : না, আদর করবে ! গালে মধু ঢেলে দেবে ! আহাম্মক বোয়াকূলে ? আমার ভরাডুবির ব্যবস্থা করেছিস। আমার ছিপির কারবার, চাটগাঁ তালুকের নুনের গোলা, হাটখোলার মালের আড়ত, দাদন-চেটোয় খাটানো লাখ-লাখ টাকা, মায় কোম্পানির কাগজ, চুনের গোলা, কাশীপুরের বাগান-বাটি সব ঘটি-বাটি চাটি কচ্চিস্ ?

রাম : কে বললে ?

দত্তজা : কে বললে ! ন্যাকা ! ওপর থেকে সব নজর কচ্চি না ? ভূত হয়েচি বলে কি মরে গেচি ! তোরা আমার সব ফুঁকে দিচ্ছিস।

শ্যাম : কেউ আপনাকে কুমন্ত্রণা দিয়েছে।

রাম : খোলসা করে বলুন, বাপ-দাদার জমি-দৌলত কি করে আমরা ফুঁকে দিচ্ছি।

দত্তজা : যে ইংরাজের দৌলতে এত, সেই রাজার জাতের পেছনে খোঁচা দিচ্চিস্ না ?

রাম : দিতে হচ্ছে।

দত্তজা : তার তোপের সামনে দাঁড়াতে পারবি ? উড়ে যাবি !

শ্যাম : টিঁকে থাকার বুদ্ধি আমাদের আছে।

দত্তজা : বুদ্ধিটা কি শুনি ?

রাম : কানে কানে বলবো।

দত্তজা : ঠিক তো লক্ষ্মী ছেলে, সোনা ছেলে, কিন্তু বাপ-দাদার ব্যবসাটা কি খারাপ ছিল ?

শ্যাম : বুদ্ধি থাকলে হালে রাজনীতি, ব্যবসার চেয়ে কম দেয় না। কানে কানে মতলবটা বলচি। ( কানে কানে কথা বলতে দত্তজার মুখ উজ্জ্বল হয় ) কালে কালে এ কম্মের জুড়ি থাকবে না বুঝেছেন ?

দত্তজা : এবারে শান্তি হলো। তোরা যে বেনে বুদ্ধিতে বাপ ঠাকুদ্দাকেও টেক্কা মেরে দিলি ! তোরা যুগে যুগে জন্ম নিস বাবা ! ( রাম-শ্যাম প্রণাম করে ) তোদের পেয়ে দেশমাতৃকা রত্নগর্ভা হবেন আচ্ছা চলি।...হ্যাঁ শোন— প্যালানাথের মেয়ে ছুটি ডাগর হয়েচে।

রাম-শ্যাম : তাই নাকি ?

দত্তজা : ন্যাকা, জানো না ! ছাতে উঠে দুই ভায়েতে কোনদিকে নজর প্যাতো জানি-না ? বায়ু ভূত হয়ে সব টের পাই।

রাম : আর ছাতে যাবো না।

দত্তজা : ছাতের থেকে ছাদনাতলা অনেক ভালো বুঝলি ? তোর বাপের সঙ্গে প্যালার কতা হয়েচে শুনেচিস ?

রাম-শ্যাম : তা শুনেচি।

দত্তজা : তা শুনবে না—এ সব কতায় কান একেবারে খোলসা থাকে দেখচি। প্যালার পুত্র সন্তান নেই, ওর সব কিছু তোদের হবে ! রাজি তো ?

রাম-শ্যাম : আপনি গুরুজন—আপনার কথা—

[ দত্তজা হেসে ওঠে। ]

দত্তজা : কি ভক্তি ! এবার সত্যি সত্যি যাই রে। তোর বাপকে বলিস, এসেছিলাম নকড়াটাকে আবার অজীর্ণে ধরেচে। পেটে লোনা লেগেচে। শোন। কাঁচা থোর আর কলমি ঝোল খেতে বলিস, কেমন ? গমন কচ্চি। যাই রে—

শ্যাম : তা তুমি যে যাচ্চো তার কোনো প্রমাণ রেখে যাবে না ?

রাম : যাবার পথে কাঠাল গাছের ডাল অন্তত ভেঙে রেখে যান।

দত্তজা : নিজেদের গাছের ডাল ভেঙে কেন লোকসান করি ? আমি অন্য একটি কম্ম করি। ঐ প্যালাটা তোর বাপকে আগে খুব দেমাক দেখাতো। সেই রাগে যাবার পতে যদি নাগালে পাই প্যালার টিকিটা ছিঁড়ে নিয়ে যাবো। যাই রে—এবারে ফাইন্যাল।—হুস্ ?

[ হু ছি শব্দে কাঁপুনি তুলে ধীরে ধীরে দত্তজা ধাতস্থ হয়। ঝুঁকে পড়া কাঁধটা সমান হয়ে যায়। ]

রাম চলে গেচে।

শ্যাম : পাপা, পাপা !

[ দত্তজা তাকায়, এডাক করে উঠে পড়ে। ]

দত্তজা : যাই। চাকরটাকে বাজারে পাঠাতে হবে। একটু কাঁচা থোর আর কলমির যোগাড় চাই।

রাম কি বলচো ?

দত্তজা : প্যালার বাড়ি যাবার ব্যাপারটাও সারতে হবে।

শ্যাম : এতক্ষণ ভেক ধরে ছিলে না গো ?

দত্তজা : মাই পাপা ইজ্ ভেরি ক্লেভর।

রাম-শ্যাম : বাপকা বেটা টুইন ব্রাদার।

দত্তজা : মাই বইয়েজ, হ্যারি অ্যাণ্ড ডিক
হোয়াট ইজ্ প্যাট্রিওটিক ট্রিকস্ ?

রাম-শ্যাম : ভেরি সিম্পল্
নো রিস্ক।
করো মিক্স
ব্রেইন, মানি অ্যাণ্ড পলিটিক্স।

দত্তজা : ওয়েল ডান, মাই বয়েজ, ওয়েল ডান।
বাট রিমেম্বার, নো ওয়াইফ্, নো ফান।
গেট ম্যারেড
অ্যাণ্ড স্টার্ট ইওর প্যারেড
গো মাই বয়েজ, গো অন।
আই-অ্যাম ভেরি সরি
খুবই পুয়োর মেমোরি
আসল কথাই ভুলে যাচ্ছি চিঠি যাবে তাঁর আগেই জানাচ্ছি—
হ্যাপি হ্যাপি ক্যানট্রি ম্যান
টেক মাই ইনভাইটেশান
কামিং থার্টিন অঘ্রাণ
হবে বিবাহ অনুষ্ঠান
পাত্রী প্যালার ঘরে, পাত্র রাম ও শ্যাম
ইউ আর ভেরি ওয়েলকাম, ওয়েলকাম,
ওয়ে—ল—কাম।

[ অন্ধকার হয় সানাই বাজে। আলোকিত মঞ্চ। দুটি জোন-এ বর ও বধূ। আলো ওদের ধরে ]

রাম : ঘরে যদি ঘরণী নাই—
স্বাধীনতা ন্যাড়াঝাড়া।
গয়না ভরা বৌটি আমার
দেওঘরের মিষ্টি প্যাঁড়া।

রামী : এমন চাঁদের আলো
বিবাহটি লাগে ভালো।
( তুমি ) পরাণ অধিক হয়ে থেকো।
রূপসাজে সাজাইব আতর ঢালিয়া দিব—
মৌতাতে স্বরাজ মাতাইবো।

